কামিনী কুলিশপাতোপমরবে ঝগড়া করিতে করিতে তাঁহার নিকট উপস্থিত হইল।' এইরূপ বাঙ্গালা কর্ণে যেরূপ অমৃতবর্ষণ করিয়া থাকে 'মসীনিন্দিত গায়ের বর্ণ'-ও সেইরূপ অমৃতবর্ষণ করিতেছে। আমরা জিজ্ঞাসা করি, যাহারা সুলেখক বলিয়া গণ্য, লোকে যাহাদিগের রচনার অনুকরণে ব্যগ্র, তাঁহাদিগের এইরূপ ভাষা ব্যবহার করা কি বিধেয়? ইহাতে কি গাত্রে উষ্ণবারি নিক্ষিপ্ত হয় না? বঙ্কিমবাবু প্রভৃতি সুলেখক বলিয়া যশোলাভ করিয়াছিলেন, আক্ষেপের বিষয় এক বঙ্গদর্শনের প্রান্তরে তাঁহাদিগের সেই কীর্তি মলিন হইল।

বঙ্গদর্শনে অস্পষ্টতা প্রভৃতি দোষও বিলক্ষণ দৃষ্ট হইল। 'ভারত কলঙ্ক' প্রস্তাবের 'ভারতবর্ষীয়দিগের এইরূপ স্বভাবসিদ্ধ স্বাতন্ত্র্যে অনাস্থার কারণানুসন্ধান করিলে তাহা দুর্জ্ঞেয়ও নহে।' 'আরব্যেরা যেরূপ বিফলযত্ন হইয়াছিল গজনী নগরাধিষ্ঠাতা তুরকীয়েরা তদ্রূপ।' 'নিঃশেষ বিজিত হয়।' প্রভৃতি কিরূপ বিশদ বাঙ্গালা তাহা সহৃদয়গণ বিবেচনা করিবেন। আমরা সাহস সহকারে বলিতে পারি, এইরূপ অবিশুদ্ধ বাঙ্গালা ব্যবহৃত হইলে ভাষার অণুমাত্র উন্নতি হইবে না। যিনি মনের কথা সুস্পষ্টরূপে ব্যক্ত করিতে না পারেন, তাঁহার লেখনী ধারণ করা বিড়ম্বনা মাত্র। উল্লিখিত তিনটি বাক্যের এইরূপ পরিবর্তন হইলে ভাষা অপেক্ষাকৃত বিশদ হইত। যথা—'ভারতবর্ষীয়গণের এইরূপ স্বভাবসিদ্ধ স্বাতন্ত্র্যে অনাস্থার কারণ দুর্জ্ঞেয় নহে।' 'আরব্যদিগের ন্যায় গজনী নগরাধিষ্ঠাতা তুরকীয়েরাও বিফলযত্ন হইয়াছিল।' 'সম্পূর্ণরূপে বিজিত হয়।' ভাষার এইরূপ অস্পষ্টতা বঙ্গদর্শনের অনেক স্থলে দৃষ্ট হইবে। বঙ্গদর্শনের স্থলবিশেষে ইংরাজী শব্দ ব্যবহৃত হইয়াছে। এগুলি অবশ্য দোষের মধ্যে পরিগণিত। 'ফেসিয়ন ও পবলিক ডিনারে'র কি বাঙ্গালা শব্দ নাই? নাটক কিম্বা প্রহসনে যদি কোন ইংরাজীপ্রিয় সৌখীন পুরুষের মুখ হইতে এই কথাগুলি নির্গত হইত, তাহা হইলে এটি দোষ বলিয়া গণ্য হইত না। কিন্তু বঙ্গদর্শনে যেরূপভাবে এই কথাগুলি প্রযুক্ত হইয়াছে, তাহাতে অবশ্য তাহা দোষ বলিয়া গণনা করিতে হইবে। যে ইংরেজী শব্দগুলির বাঙ্গালা হয় নাই অথচ ঐ ইংরেজী শব্দগুলিই সর্বদা চলিত বাঙ্গালায় ব্যবহৃত হইয়া থাকে, সেই ইংরেজী শব্দ বাঙ্গালায় দুই-এক স্থলে প্রযুক্ত হইলে ভাষার তাদৃশ ক্ষতি নাই। কিন্তু যাহার বাঙ্গালা আছে, তথাবিধ ইংরেজী শব্দ

ব্যবহার করা কোনও প্রকারে সঙ্গত নহে। যাঁহারা এইরূপ পদ্ধতির অনুসরণ করেন, তাঁহারা মাতৃভাষার হন্তা সন্দেহ নাই।

যাহা হউক, বঙ্গদর্শনের অনেক স্থলে নিতান্ত কদর্য ভাষা ব্যবহৃত হইয়াছে। এইরূপ বাঙ্গালা প্রচার হইলে ভাষার উন্নতি হওয়া সুদূরপরাহত। বড়লোকের লিখিত বলিয়া কেহ যেন এইরূপ ভাষার অনুকরণ না করেন। বঙ্গদর্শনের লেখকগণ লব্ধপ্রতিষ্ঠ হইলেও তাঁহারা রচনা বিষয়ে যেরূপ চাপল্য প্রদর্শন করিয়াছেন, তাহা অবশ্য দোষ বলিয়া গণনা করা উচিত। রচনাগত দোষ সংশোধন করা লেখকগণের অবশ্য কর্তব্য। অন্যথায় তাঁহারা ভবিষ্যতে সুলেখক পদবাচ্য হইতে পারিবেন না।

( উপসংহার সময়ে আমাদিগের এইমাত্র বক্তব্য যে, কেহ যেন আমাদিগকে লেখকগণের বিদ্বেষ্টা বিবেচনা না করেন। আমরা বিদ্বেষের বশীভূত হইয়া দোষ প্রদর্শনে প্রবৃত্ত হই নাই। অমনোযোগিতা নিবন্ধনই হউক অথবা অন্য কোন কারণেই হউক, বঙ্গদর্শনের লেখকগণ রচনা বিষয়ে নিতান্ত অধীরতা প্রদর্শন করিয়াছেন। তাঁহারা ভবিষ্যতে সাবধান হইয়া লিখুন, বঙ্গদর্শন আদরণীয় হইবে, তাঁহাদিগের কীর্তিও উজ্জ্বলভাব ধারণ করিবে। বঙ্গদর্শনে বর্ণবিন্যাসঘটিত দোষ ( স্পৃহনীয় প্রভৃতি ) দৃষ্ট হইল। এ বিষয়ে সাবধানতা অবলম্বন করা বিধেয়। )

[ সোমপ্রকাশ ১১ বৈশাখ ১২৭৯, ২৩ সংখ্যা ]

## বঙ্গদর্শনের নিয়মাবলী

| | | মূল্য | ডাকমাশুল | মোট |
|---|---|---|---|---|
| অগ্রিম | বার্ষিক | ৩৲ | ।৵৹ | ৩।৵৹ |
| পশ্চাদ্দেয় | বার্ষিক | ৪॥৹ | ।৵৹ | ৪৸৵৹ |

১। ডাকের টিকিট পাঠাইলে স্বতন্ত্র ৴৹ এক আনা কমিস্যন টাকা প্রতি দিতে হইবে। ডাকের টিকিট অর্ধ আনা মূল্যের অধিক পাঠাইবার আবশ্যক নাই।

২। যাঁহারা মণিঅর্ডর পাঠাইবেন, তাঁহারা হুগলির কালেক্‌টরীতে আমার নামে পাঠাইবেন। সম্পাদকের নামে পাঠাইবেন না।

৩। বেয়ারিং বা ইনসফিসেণ্ট পত্রাদি আমরা লইব না।

৪। আমরা পূর্বমত আর মূল্যপ্রাপ্তি বঙ্গদর্শনে স্বীকার করি না, মূল্য পাইলেই গ্রাহকদিগের নিকট স্বতন্ত্র রসিদ পাঠাই। যদি রসিদ দুই সপ্তাহের মধ্যে না পৌছে, তবে বুঝিতে হইবে যে মূল্য আমাদের হস্তগত হয় নাই।

৫। বঙ্গদর্শনে বিজ্ঞাপন দিবার খরচা নিম্নলিখিত মত লওয়া যাইবে।

| | | |
|---|---|---|
| প্রতি পংক্তি | ... | ৵৹ |
| প্রতি কলম | ... | ৩॥৹ |
| প্রতি পৃষ্ঠা | ... | ৬৲ |
| আট পেজ | ... | ৪৫৲ |

তিনবারের অধিক হইলে স্বতন্ত্র বন্দোবস্ত হইয়া থাকে।

বঙ্গদর্শন কার্যালয়
কাঁটালপাড়া
নৈহাটী পোষ্ট আপিস

শ্রীজ্যোতিশ্চন্দ্র চট্টোপাধ্যায়
কার্যাধ্যক্ষ।
[ ১২৮৪ অগ্রহায়ণ ]

# বঙ্গদর্শনে প্রকাশিত বিজ্ঞাপন

## ভ্রমর

ভ্রমর নামে একখানি অভিনব মাসিক পত্র বঙ্গদর্শন কার্যালয় হইতে বৈশাখ অবধি প্রকাশ হইতেছে।

যাহা যাহা সুখপাঠ্য এবং যাহাতে বিশুদ্ধ আমোদ ও সুশিক্ষা একত্রে মিলিত করা যায়, তাহাই এই পত্রের উদ্দেশ্য। উপন্যাস, পদ্য, কৌতুকাবহ বৈজ্ঞানিকতত্ত্ব, দেশীয় সামাজিক কথা, ইত্যাদি বিষয় এই পত্রে লিখিত হইবে। যাহাতে কৃতবিদ্য এবং অল্পজ্ঞান উভয় শ্রেণীর লোকের মনোরঞ্জন হয় এমত যত্ন করা যাইবে।

ইহার মূল্য অতি অল্প। অগ্রিম বার্ষিক মূল্য ১।০ টাকা ও ডাকমাশুল ।৵০ মোট ১৷৵০। পশ্চাদ্দেয় মূল্য ১৷৵০ ডাকমাশুল ।৵০ মোট ২৲ টাকা। প্রতি সংখ্যার মূল্য ৵০ মাত্র।

যাঁহারা বঙ্গদর্শনের গ্রাহক তাঁহারা ৫৲ টাকার একখানি নোট পাঠাইলে দুই পত্রই পাইতে পারিবেন।

ভ্রমরের আকার ১২ পেজি রয়েল ২৪ পৃষ্ঠা। ইহা প্রতি মাসের ১৫ই তারিখে প্রকাশ হয়। গ্রাহকগণ নিম্ন স্বাক্ষরকারীর নিকট নাম ও মূল্য পাঠাইবেন।

শ্রীপূর্ণচন্দ্র চট্টোপাধ্যায় / বঙ্গদর্শন কার্যাধ্যক্ষ

[ ১২৮১ জ্যৈষ্ঠ ]

## বিজ্ঞাপন

বঙ্গদর্শন সম্বন্ধে কেহ আমাকে পত্র লিখিবেন না। আমি বঙ্গদর্শন সম্পাদক নহি। এরূপ পত্রের আমি কোন উত্তর দিই না।

আমার পুস্তকাদি সম্বন্ধে পত্র লিখিতে হইলে আমার নিজ কার্যকারক শ্যামাচরণ বন্দ্যোপাধ্যায় বা বঙ্গদর্শন কার্যাধ্যক্ষকে লিখিবেন। আমাকে লিখিলে উত্তর পাইবেন না।

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ ১২৮৪ বৈশাখ ]

ভারতী।

আগামী শ্রাবণ মাস হইতে ভারতী নামে সাহিত্য-বিজ্ঞান-দর্শন প্রভৃতি নানাবিষয়িনী একখানি মাসিক সমালোচনী পত্রিকা প্রকাশিত হইবে। এখনকার সুপ্রসিদ্ধ লেখকের মধ্যে অনেকে এই পত্রিকার সাহায্য করিবেন। ইহার কলেবর রয়েল ৮ পেজি ফর্মা। মূল্য বার্ষিক ৩৲ তিন টাকা। বিদেশে বার্ষিক।৵০ ছয় আনা ডাকমাশুল লাগিবে। ইহা প্রতিমাসের ১৫ই প্রকাশ হইবে। যাঁহারা ইহার গ্রাহকশ্রেণীভুক্ত হইতে চাহেন তাঁহারা যোড়াসাঁকো দ্বারকানাথ ঠাকুরের লেন ৬নং বাটিতে শ্রীযুক্ত বাবু প্রসন্নকুমার বিশ্বাসের নামে পত্র লিখিবেন।

শ্রীদ্বিজেন্দ্রনাথ ঠাকুর / সম্পাদক

[ ১২৮৪ শ্রাবণ ]

বিশেষ দ্রষ্টব্য

প্রতি মাসের প্রথম দিবসে বঙ্গদর্শন প্রকাশিত হইবে, ইহা আমরা স্বীকার করি নাই। মাসের যে কোন দিবসে হউক বঙ্গদর্শন প্রকাশিত হইবে ; কিন্তু পূজা উপলক্ষে আমাদিগের আপিস বন্ধ থাকায় এবং ম্যালেরিয়া জ্বরে বঙ্গদর্শন-কার্যকারগণ পীড়িত হওয়ায় এইবার বঙ্গদর্শন কিছু বিলম্বে বাহির হইল।

শ্রীজ্যোতিশ্চন্দ্র চট্টোপাধ্যায় / বঙ্গদর্শন কার্যাধ্যক্ষ

[ ১২৮৪ কার্তিক ]

শৈশব সহচরী।

শ্রীযুক্ত বাবু পূর্ণচন্দ্র চট্টোপাধ্যায় কৃত

সম্প্রতি পুনর্মুদ্রিত হইয়াছে।

পুনঃ মুদ্রাঙ্কনে এই উপন্যাস অনেকস্থানে পরিবর্তিত হইয়াছে। ইহার মূল্য ১৲ টাকা ও ডাকমাশুল ৵০ আনা।

বঙ্গদর্শন যন্ত্রালয়ে, কলিকাতা ক্যানিঙ লাইব্রেরিতে এবং সংস্কৃত ডিপজিটরিতে প্রাপ্তব্য।

[ ১২৮৪ ফাল্গুন ]

## নির্দেশিকা

---